**শ্রীমতী রেনুলীনা সুব্বা ঃ-** মিঃ স্পীকার স্যার, আজকে বাজেট অধিবেশনের শেষ দিন। আমরা এখানে দায়িত্ব নিয়ে জনপ্রতিনিধিরা এসেছি। আমি একটি ব্যাপারে দুঃখিত, এক সপ্তাহ আগে 'আজকাল' পত্রিকায় একটি খবর বেরিয়েছিল, বোধহয় শ্রী রমেন দাস রিপোর্টটি দিয়েছিলেন যে সব এম. এল. এরা এবং সব মিনিষ্টাররা বিধানসভায় উপস্থিত থাকেন না। কিন্তু আমার কথা হচ্ছে, প্রেসকে জানিয়ে দিতে হবে, আমরা জনপ্রতিনিধি, আমাদের কেবল এই বিধানসভায় চেঁচামেচি করলেই চলবে না, নিজ নিজ এলাকায় গিয়ে বহু দায়িত্ব নিয়ে কাজ করতে হয়। যেমন ধরুন, আমি এবারের অধিবেশনে মাত্র ২দিন উপস্থিত ছিলাম। কিন্তু তার মানে এই নয়, আমি চুপচাপ বসে ছিলাম। আমার এলাকায় প্রচুর কার্যক্রম ছিল। এই যে মিনিষ্টাররা সব সময় উপস্থিত থাকতে পারেন না বিধানসভায়, তার মানে এই নয় যে ইচ্ছা করে উপস্থিত থাকেন না। শুধু এসেম্বলীতেই উপস্থিত থাকলেই চলবে না। রাইটার্স বিল্ডিংস- এও থাকতে হবে এবং বিভিন্ন জেলাতে থাকতে ট্যুর করতে হবে, সব কাজ দেখতে হবে। তারজন্য উপস্থিত থাকতে পারেন না। আমরা যারা এম.এল.এল. আছি, আমাদেরও দায় দায়িত্ব আছে নিজ নিজ এলাকায়। শুধু এ্যাসেম্বলীতে হৈ হল্লা করে কোন লাভ নেই, এলাকায় কাজ করতে হবে। এই বাজেট অধিবেশনে সরকার পক্ষ যেভাবে কার্য পরিচালনা করেছেন এবং বিরোধী পক্ষ যেভাবে কার্য পরিচালনার ক্ষেত্রে সহযোগিতা করেছেন এবং প্রেস যেভাবে দায়িত্ব নিয়ে কাগজে সব খবর ফ্লাস করেছেন তার জন্য আমি সবাইকে এবং প্রেসকে ধন্যবাদ জানাচ্ছি এবং কর্মচারীদেরও ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় স্পীকার মহাশয় এবং ডেপুটি স্পীকার মহাশয় যেভাবে হাউসকে কন্ট্রোল করে হাউসের মর্যাদা রক্ষা করেছেন তারজন্য আমি অল ইণ্ডিয়া গোর্খা লীগ পার্টির তরফ থেকে ধন্যবাদ দিচ্ছি। আমি আশা করি, সকল সদস্যরা নিজ নিজ এলাকায় ফিরে যাবেন, ফিরে গিয়ে নিজ নিজ এলাকায় ভাল করে কাজ করবেন। এখানে মিনিষ্টার তামাং দাওয়া লামা উপস্থিত আছেন। কংগ্রেস এবং সি.পি.এম দলের লোকেরা দার্জিলিং-এ যেসব কাণ্ড করছেন তারফলে খুন হচ্ছে। আমার কথা হচ্ছে, দার্জিলিংকে শান্তির এলাকা করে রাখতে হবে। তা না হলে আমি নেকষ্ট সেসানে কংগ্রেস এবং সি.পি.এমকে ঘেরাও করবো, এজিটেসান করবো। ধন্যবাদ।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথাগত ধন্যবাদ আমি দিতে চাই না। কারণ আমাদের দলের নেতা বিরোধী দলের পক্ষ থেকে ধন্যবাদ জানিয়েছেন। আমি ব্যক্তিগতভাবে আমার দায়িত্ব পালন করতে গিয়ে আপনার কাছ থেকে যে সহযোগিতা পেয়েছি তারজন্য আমি কৃতজ্ঞতা জানাচ্ছি। বিগত যে বাজেট অধিবেশন গেছে তার তিক্ত অভিজ্ঞতা আমাদের ছিল। যে ঐতিহ্যময় সভা সেই ঐতিহ্য সেই সময় রক্ষা করতে পারিনি, পিঠে লাঠির দাগ নিয়ে অধিবেশন শুরু করেছিলাম। কিন্তু আপনার মানসিকতা যা লক্ষ্য করেছি তা নিঃসন্দেহে প্রশংসার যোগ্য। প্রসঙ্গক্রমে বলা বাহুল্য, ভারতবর্ষের মধ্যে যে সমস্ত বিধানসভা আছে সেই সমস্ত বিধানসভার অধ্যক্ষদের ছোট না করেও আমি বলতে পারি মতের নানাভাবে অমিল হলেও গুণগত বিচারের দিক থেকে আমাদের বিধানসভার অধ্যক্ষ অনেক বেশী মানবতায় উন্নত।

**[12.20—12.27 a.m.]**

এই ক্ষেত্রে আমি শুধু আপনার কাছে এই কথা এ জন্য বলছি যে সরকার পক্ষের মন্ত্রীদের পর্যন্ত আপনি ক্ষমা চাইতে বাধ্য করেছেন। এ ব্যাপারে আমি এই প্রথম দেখলাম যে আমাদের যেমন তিরস্কার করেছেন তেমনি মন্ত্রীদের ত্রুটির জন্য এবং তাঁদের সচেতন হওয়ার জন্য আপনি একাধিকবার ক্ষমা চাইয়েছেন। আমি আপনার এই দ্বিমুখী ভূমিকার প্রশংসা করি। একদিকে অধ্যক্ষ হিসাবে দায়িত্ব পালন করেছেন, আমাদের সংযত করে যেভাবে হাউস চলার সময়ে রুল সম্মতভাবে চলার সুযোগ দিয়েছেন তেমনি বহু জায়গায় মন্ত্রীদের সুকৌশলে - তাদের দুর্নীতি, স্বজনপোষণ ইত্যাদি যে সব দোষ

আছে - সেগুলি বন্ধ করে সেই সব দায়িত্ব সুচারুভাবে পালন করেছেন। এই দায়িত্ব সংসদীয় গণতন্ত্রে একেবারে উপেক্ষা করার নয়। আমরা জানি পূর্ণ নিরপেক্ষতায় আপনি বিশ্বাস করেন না, আমরাও করি না, তবুও তার মধ্যে থেকে যে যোগ্যতা আপনি দেখিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি, আর ব্যক্তিগতভাবে আমার দায়ত্ব পালনের জন্য আমি আপনাকে কৃতজ্ঞতা জানাচ্ছি, এবং সেই সঙ্গে আপনার যে সমস্ত ষ্টাফ সহযোগিতা করেছেন, সরকারী কর্মচারীরা সহযোগিতা করেছেন, এই অধিবেশনকে অনেকখানি উন্নত মানের পর্যায়ে পৌঁছে দেবার চেষ্টা করেছেন তাঁদের, সরকারপক্ষ এবং বিরোধীপক্ষের সমস্ত সদস্যদের আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I like to thank all the Members once again and I wish and hope to see you all in the forth-coming session. Before I adjourn the House, I again invite you to a lunch at 1 p.m. in the front of lobby.

The House stands adjourned sinedie.

(The House was accordingly adjourned sinedie at 12.27 p.m.)

Assembly was subsquently progued with effect from 15th May,85 under notification No.129-PA dt. 13.5.85, The Home (P.A) Deptt. Govt. of West Bengal.

## Index to the
## West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

Vol : 83, No. : IV Eighty-Third Session (March & May 1985)

(The 22nd, 23rd, 25th, 26th April, 2nd, 3rd, 9th & 10th May 1985)